# কাওয়াইদুল লুগাতিল আরাবিয়্যাহ

# قَوَاعِدُ اللُّغَةِ الْعَرَبِيَّةِ

## দাখিল

## ষষ্ঠ শ্রেণি

اَلصَّفُّ السَّادِسِ لِلدَّاخِلِ




বাংলাদেশ মাদরাসা শিক্ষা বোর্ড, ঢাকা

قرر مجلس التعليم لمدارس بنغلاديش تدريس هذا الكتاب للصف السادس من الداخل من عام٢٠١٤م
বাংলাদেশ মাদরাসা শিক্ষা বোর্ড কর্তৃক ২০১৪ শিক্ষাবর্ষ থেকে
দাখিল ষষ্ঠ শ্রেণির পাঠ্যপুস্তকরূপে নির্ধারিত

---

# قَوَاعِدُ اللُّغَةِ الْعَرَبِيَّةِ

## لِلصَّفِّ السَّادِسِ مِنَ الدَّاخِلِ

# কাওয়াইদুল লুগাতিল আরাবিয়্যাহ

## দাখিল ষষ্ঠ শ্রেণি

**রচনায়**
মাওলানা মোঃ আবদুর রহমান
মাওলানা মোঃ রেজাউল হক
মাওলানা মুহাম্মদ ইদ্রিছ
মাওলানা মোঃ মঈনুল ইসলাম

**সম্পাদনায়**
ড. মোঃ হুসাইন মাহমুদ ফারুক

---

مَجْلِسُ التَّعْلِيْمِ لِمَدَارِس بَنْغَلَادِيْش ، دَاكَا
**বাংলাদেশ মাদরাসা শিক্ষা বোর্ড, ঢাকা**

বাংলাদেশ মাদরাসা শিক্ষা বোর্ড কর্তৃক প্রণীত এবং জাতীয় শিক্ষাক্রম ও পাঠ্যপুস্তক বোর্ড
৬৯-৭০ মতিঝিল বাণিজ্যিক এলাকা, ঢাকা-১০০০ কর্তৃক প্রকাশিত।



**প্রকাশকাল**

প্রথম প্রকাশ : সেপ্টেম্বর, ২০১৩
পরিমার্জিত সংস্করণ : জুলাই, ২০১৭

**ডিজাইন**
বাংলাদেশ মাদরাসা শিক্ষা বোর্ড, ঢাকা

গণপ্রজাতন্ত্রী বাংলাদেশ সরকার কর্তৃক বিনামূল্যে বিতরণের জন্য

মুদ্রণে :

বিসমিল্লাহির রহমানির রহিম

# প্রসঙ্গ-কথা

শিক্ষা জাতীয় উন্নয়নের পূর্বশর্ত। আর দ্রুত পরিবর্তনশীল বিশ্বের চ্যালেঞ্জ মোকাবেলা করে বাংলাদেশকে উন্নয়ন ও সমৃদ্ধির দিকে নিয়ে যাওয়ার জন্য প্রয়োজন দেশপ্রেমে উদ্বুদ্ধ সমাজ ও রাষ্ট্রের প্রতি দায়বদ্ধ নৈতিকতা-সম্পন্ন সুশিক্ষিত জনশক্তি। ইসলাম ধর্মের বিশুদ্ধ আকিদা ও বিশ্বাসের প্রতি দৃঢ় আস্থা রেখে আল্লাহ তাআলা ও তাঁর রসুল সাল্লাল্লাহু আলাইহি ওয়া সাল্লাম এর নির্দেশিত পন্থায় জীবন গঠনের মাধ্যমে জ্ঞান-বিজ্ঞানের বিভিন্ন শাখায় পারদর্শী করে সুনাগরিক তৈরি করা এবং জাতীয় উন্নয়নে অবদান রাখা মাদরাসা শিক্ষার লক্ষ্য।

জাতীয় শিক্ষানীতি-২০১০ এর লক্ষ্য-উদ্দেশ্যকে সামনে রেখে পরিমার্জিত হয়েছে মাদরাসা শিক্ষা-ধারার শিক্ষাক্রম। পরিমার্জিত শিক্ষাক্রমে জাতীয় আদর্শ, লক্ষ্য, উদ্দেশ্য ও সমকালীন চাহিদার প্রতিফলন ঘটানো হয়েছে। সেই সাথে শিক্ষার্থীদের বয়স, মেধা ও গ্রহণ-ক্ষমতা অনুযায়ী শিখনফল নির্ধারণ করা হয়েছে। এছাড়া শিক্ষার্থীর ইসলামি মূল্যবোধ থেকে শুরু করে দেশপ্রেম ও মানবতাবোধ জাগ্রত করার চেষ্টা করা হয়েছে। একটি বিজ্ঞানমনস্ক জাতি গঠনের জন্য জীবনের প্রতিটি ক্ষেত্রে বিজ্ঞানের স্বতঃস্ফূর্ত প্রয়োগ ও ডিজিটাল বাংলাদেশের রূপকল্প-২০২১ এ লক্ষ্য বাস্তবায়নে শিক্ষার্থীর সক্ষম করে তোলার চেষ্টা করা হয়েছে।

নতুন এই শিক্ষাক্রমের আলোকে প্রণীত হয়েছে মাদরাসা শিক্ষা ধারার ইবতেদায়ি ও দাখিল স্তরের ইসলামি ও আরবি বিষয়ের সকল পাঠ্যপুস্তক। উক্ত পাঠ্যপুস্তক প্রণয়নে শিক্ষার্থীদের সামর্থ্য, প্রবণতা ও পূর্বঅভিজ্ঞতাকে গুরুত্বের সাথে বিবেচনা করা হয়েছে। পাঠ্যপুস্তকগুলোর বিষয় নির্বাচন ও উপস্থাপনের ক্ষেত্রে শিক্ষার্থীর সৃজনশীল প্রতিভার বিকাশ সাধনের দিকে বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে।

কুরআন ও হাদিসের মর্ম অনুধাবন করার জন্য আরবি অত্যন্ত গুরুত্বপূর্ণ ভাষা। আর এ ভাষা আয়ত্ব করার জন্য উহার কাওয়াইদ (ব্যাকরণ) জানা আবশ্যক। এ গুরুত্ব ও প্রয়োজনীয়তাকে সামনে রেখে **'কাওয়াইদুল লুগাতিল আরাবিয়্যাহ'** পাঠ্যপুস্তকটি প্রণয়ন করা হয়েছে।

একবিংশ শতকের অঙ্গীকার ও প্রত্যয়কে সামনে রেখে পরিমার্জিত শিক্ষাক্রমের আলোকে পাঠ্যপুস্তকটি রচিত হয়েছে। শিক্ষাক্রম উন্নয়ন একটি ধারাবাহিক প্রক্রিয়া এবং এর ভিত্তিতে পাঠ্যপুস্তক রচিত হয়। সম্প্রতি যৌক্তিক মূল্যায়নের মাধ্যমে সংশোধন ও পরিমার্জন করে পাঠ্যপুস্তকটিকে ত্রুটিমুক্ত করা হয়েছে- যার প্রতিফলন বইটির বর্তমান সংস্করণে পাওয়া যাবে। এতদসত্ত্বেও কোনো প্রকার ভুলত্রুটি পরিলক্ষিত হলে গঠনমূলক ও যুক্তিসঙ্গত পরামর্শ গুরুত্বের সাথে বিবেচনা করা হবে।

পুস্তকটি রচনা, সম্পাদনা, যৌক্তিক মূল্যায়ন, পরিমার্জন ও প্রকাশনার কাজে যারা নিজেদের মেধা এবং শ্রম দিয়েছেন তাঁদের জানাই আন্তরিক মুবারকবাদ। যাদের জন্য পুস্তকটি রচিত হলো তারা যদি উপকৃত হয় তবেই আমাদের প্রচেষ্টা স্বার্থক হবে।

**প্রফেসর এ. কে. এম. ছায়েফ উল্যা**
চেয়ারম্যান
বাংলাদেশ মাদরাসা শিক্ষা বোর্ড, ঢাকা

# فِهْرَسُ الْمَوْضُوعَاتِ

بِسْمِ اللّٰهِ الرَّحْـمٰنِ الرَّحِيْمِ

# اَلْوَحْدَةُ الْأُوْلٰى : প্রথম ইউনিট

# قِسْمُ عِلْمِ الصَّرْفِ

## ইলমে সারফ অংশ

## اَلدَّرْسُ الْأَوَّلُ : প্রথম পাঠ

## تَعْرِيْفُ عِلْمِ الصَّرْفِ

## ইলমে সারফের পরিচয়

عِلْمٌ অর্থ- জ্ঞান, শাস্ত্র বা জানা। আর اَلصَّرْفُ অর্থ- পরিবর্তন করা ও রূপান্তর করা। সুতরাং عِلْمُ الصَّرْفِ অর্থ রূপান্তর সম্পর্কিত জ্ঞান। পরিভাষায় عِلْمُ الصَّرْفِ হলো-

هُوَ عِلْمٌ يُبْحَثُ فِيْهِ عَنْ تَحْوِيْلِ الْكَلِمَاتِ إِلٰى صُوَرٍ مُخْتَلِفَةٍ بِحَسْبِ الْمَعْنَى الْمَقْصُوْدِ .

অর্থাৎ, عِلْمُ الصَّرْفِ এমন একটি শাস্ত্র যার মাধ্যমে উদ্দিষ্ট অর্থ মোতাবেক শব্দকে বিভিন্ন রূপ ও আকৃতিতে পরিবর্তন করা সম্পর্কে আলোচনা করা হয়।

যেমন- اَلنَّصْرُ মাসদার থেকে نَصَرَ ; তার থেকে يَنْصُرُ এবং

يَنْصُرُ থেকে أُنْصُرْ - لَا تَنْصُرْ - نَاصِرٌ - مَنْصُوْرٌ শব্দসমূহ গঠিত হয়েছে।

عِلْمُ الصَّرْفِ-এর আলোচ্য বিষয় হলো-

اَلْكَلِمَاتُ الْعَرَبِيَّةُ الْمُتَصَرِّفَةُ

অর্থাৎ, সকল রূপান্তরশীল শব্দ বা পদ।

রূপান্তরশীল শব্দ বা পদ বলতে اَلْفِعْلُ الْمُتَصَرِّفُ তথা রূপান্তরশীল ক্রিয়া ও اَلْاِسْمُ الْمُتَمَكِّنُ তথা إِعْرَاب গ্রহণকারী বিশেষ্য উদ্দেশ্য।

**عِلْمُ الصَّرْفِ-এর উদ্দেশ্য হলো-**

বিশুদ্ধভাবে আরবি শব্দ গঠন করতে, নির্ভুলভাবে পড়তে এবং শুদ্ধভাবে লিখতে পারা।

## اَلتَّمْرِيْنُ : অনুশীলনী

১. عِلْمُ الصَّرْفِ কাকে বলে? উদাহরণসহ লেখ।

২. عِلْمُ الصَّرْفِ-এর উদ্দেশ্য ও আলোচ্য বিষয় বর্ণনা কর।

২০১৮

# اَلدَّرْسُ الثَّانِـيْ : দ্বিতীয় পাঠ

# اَلْكَلِمَةُ وَ أَقْسَامُهَا

# কালেমা ও উহার প্রকারসমূহ

**নিচের উদাহরণগুলোর প্রতি লক্ষ্য কর-**

(ক)

مُعَاذٌ طَالِبٌ (মুয়ায একজন ছাত্র)।

اَلْفَرَسُ جَمِيْلٌ (ঘোড়াটি সুন্দর)।

(খ)

ذَهَبَ سَمِيْرٌ إِلٰي الْمَدْرَسَةِ (সামীর মাদরাসায় গেল)।

يَكْتُبُ خَالِدٌ رِسَالَةً (খালেদ একটি চিঠি লিখছে/লিখবে)।

(গ)

اَلْقَلَمُ عَلٰي الطَّاوِلَةِ (কলমটি টেবিলের উপর)।

شَوْقِي نَائِمٌ عَلٰي الْفِرَاشِ (শওকী বিছানায় ঘুমিয়ে আছে)।

উপরের উদাহরণগুলোতে তুমি দেখতে পাবে যে, বাক্যস্থিত নিচে দাগ দেয়া “ক” গুচ্ছের শব্দগুলো নিজের অর্থ নিজে প্রকাশ করতে পারে এবং এর অর্থের মাঝে কোনো কাল পাওয়া যায় না।

“খ” গুচ্ছের শব্দগুলো নিজের অর্থ নিজে প্রকাশ করতে পারে এবং এর অর্থের মাঝে তিনকাল তথা অতীত, বর্তমান ও ভবিষ্যৎ কালের মধ্য হতে কোনো একটি কাল পাওয়া যায়।

আর “গ” গুচ্ছের শব্দ اِسْمُ বা فِعْلُ -এর সাথে মিলিত না হয়ে নিজের পূর্ণ অর্থ প্রকাশ করতে পারে না।

# اَلْقَوَاعِدُ

**اَلْكَلِمَةُ-এর পরিচয় :** যেকোনো অর্থবোধক শব্দকে اَلْكَلِمَةُ বলে।

যথা- زَيْدٌ (যায়েদ), كِتَابٌ (বই), يَذْهَبُ (সে যাচ্ছে/যাবে) ও مِنْ (হতে)।

**اَلْكَلِمَةُ-এর প্রকার :** اَلْكَلِمَةُ তিন প্রকার। যথা–

১. اَلْاِسْمُ : যথা – خَالِدٌ (খালিদ), قَلَمٌ (কলম) سَمَاءٌ (আকাশ) دَاكَا (ঢাকা) ইত্যাদি।

২. اَلْفِعْلُ : যথা– قَرَأَ (সে পড়ল), يَقْرَأُ (সে পড়ছে/পড়বে), اِقْرَأْ (তুমি পড়) ও لَا تَقْرَأْ (তুমি পড়ো না) ইত্যাদি।

৩. اَلْحَرْفُ : যথা– فِيْ (মধ্যে), عَلٰى (উপরে), إِلٰى (পর্যন্ত) ও مِنْ (হতে) ইত্যাদি।

১. **اَلْاِسْمُ-এর পরিচয় :** اَلْاِسْمُ এমন শব্দকে বলে, যা নিজের অর্থ নিজে প্রকাশ করতে পারে এবং এর অর্থ কোনো কালের সাথে সম্পর্ক রাখে না।

যেমন- بِلَالٌ; কোনো এক ব্যক্তির নাম, যার মাঝে কোনো কালের অর্থ পাওয়া যায় না।

২. **اَلْفِعْلُ-এর পরিচয় :** اَلْفِعْلُ এমন শব্দকে বলে, যা নিজের অর্থ নিজে প্রকাশ করতে পারে এবং এর অর্থের মাঝে তিন কালের কোনো কাল পওয়া যায়।

যেমন- دَخَلَ (সে প্রবেশ করল) نَصَرَ ( সে সাহায্য করল), طَلَبَ ( সে তালাশ করল), يَقْبِلُ (সে অগ্রসর হল) ইত্যাদি। শব্দগুলো নিজের অর্থ নিজে প্রকাশ করেছে এবং এর অর্থের মাঝে কাল পাওয়া যায়।

৩. **اَلْحَرْفُ-এর পরিচয় :** اَلْحَرْفُ এমন শব্দকে বলে, যে শব্দ অন্য শব্দ তথা اِسْمُ ও فِعْلُ - এর সাথে মিলিত না হয়ে নিজের পূর্ণ অর্থ প্রকাশ করতে পারে না।

যেমন- مِنْ (হতে) اِلٰى (পর্যন্ত) فِي (মধ্যে)। শব্দগুলো اِسْم ও فِعْل এর সাথে মিলিত হয়ে নিজের অর্থ প্রকাশ করতে পারে। যেমন-

ذَهَبَ الطَّالِبُ اِلَى الْمَدْرَسَةِ (ছাত্রটি মাদরাসায় গেল)। এখানে اِلٰى হরফটি ذَهَبَ ফেল এবং اَلطَّالِبُ ও اَلْمَدْرَسَةُ ইসমদ্বয়ের সাহায্যে নিজের পূর্ণ অর্থ প্রকাশ করেছে।

**মূলকথা :** অর্থবোধক যেকোনো শব্দকে اَلْكَلِمَةُ বলে। اَلْكَلِمَةُ তিন প্রকার। যথা–
১. اَلْاِسْمُ (বিশেষ্য) ; ২. اَلْفِعْلُ (ক্রিয়া) ও ৩. اَلْحَرْفُ (অব্যয়)।

উল্লেখ্য, বাংলা ব্যাকরণের বিশেষ্য, বিশেষণ ও সর্বনাম আরবি اِسْم -এর অন্তর্ভুক্ত।

## اَلتَّمْرِيْنُ : অনুশীলনী

১। اَلْكَلِمَةُ অর্থ কী? উদাহরণসহ اَلْكَلِمَةُ -এর পরিচয় উল্লেখ কর।

২। اَلْكَلِمَةُ কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকারের উদাহরণসহ বর্ণনা দাও।

৩। اَلْاِسْمُ এর পরিচয় উদাহরণসহ বর্ণনা কর।

৪। উদাহরণসহ اَلْفِعْلُ-এর পরিচয় দাও।

৫। নিচের ইবারত থেকে اِسْمٌ ; فِعْلٌ ও حَرْفٌ বের কর :

كَانَتْ أَسْمَاءُ بِنْتُ أَبِيْ بَكْرٍ -رَضِيَ اللهُ تَعَالٰى عَنْهُمَا- فِي الْبَيْتِ وَقْتَ الظَّهِيْرَةِ، وَكَانَتْ مَعَهَا أُخْتُهَا عَائِشَةُ – رَضِيَ اللهُ تَعَالٰى عَنْهَا. فَنَظَرَتْ فِيْ دَهْشَةٍ بِأَنَّ رَسُوْلَ اللهِ – صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ – يُقْبِلُ وَوَالِدُهَا أَبُوْ بَكْرٍ– رَضِيَ اللهُ تَعَالٰى عَنْهُ – يُسْرِعُ إِلَيْهِ فَيَلْقَاهُ بِاهْتِمَامٍ، وَيَجْلِسُ مَعَهُ وَيَنْتَظِرُ مَا يَأْمُرُ بِه. وَيَنْظُرُ -صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ – وَيَقُوْلُ لَهُ اَخْرِجْهُمَا مِنْ عِنْدِكَ. فَيُجِيْبُ إِنَّمَا هُمَا إِبْنَتَايَ.

# اَلدَّرْسُ الثَّالِثُ : তৃতীয় পাঠ

# تَعْرِيْفُ الزَّمَانِ وَأَقْسَامُهُ

# যামানের পরিচয় ও উহার প্রকারসমূহ

**নিচের বাক্যগুলোর প্রতি লক্ষ্য কর-**

أَسْلَمَ عُمَرُ بْنُ الْخَطَّابِ (ﷺ). (হযরত ওমর বিন খাত্তাব (ﷺ) ইসলাম গ্রহণ করলেন)।

يَنْصُرُ الْغَنِيُّ الْفَقِيْرَ. (ধনী গরিবকে সাহায্য করছে)।

يُدْخِلُ اللّٰهُ الْمُؤْمِنِيْنَ الْجَنَّةَ. (আল্লাহ মুমিনদেরকে জান্নাতে প্রবেশ করাবেন)।

উপরের উদাহরণগুলো লক্ষ্য কর। প্রথম বাক্যে দাগ দেয়া أَسْلَمَ শব্দটি اَلْمَاضِي তথা অতীত কালের সাথে সম্পর্কিত। দ্বিতীয় বাক্যে يَنْصُرُ শব্দটি اَلْحَال তথা বর্তমান কালের সাথে সম্পর্কিত এবং তৃতীয় বাক্যে يُدْخِلُ শব্দটি اَلْمُسْتَقْبِلْ তথা ভবিষ্যৎ কালের সাথে সম্পর্কিত।

## اَلْقَوَاعِدُ

**زَمَانْ-এর পরিচয় :** فعل বা ক্রিয়া সম্পাদনের সময়কে زَمَانْ বলে। যেমন-شَرِبْتُ (আমি পান করেছি), أَشْرَبُ (আমি পান করছি/করব)।

**زَمَانْ-এর প্রকার :** زَمَانْ তথা কাল তিন প্রকার। যথা–

১. اَلْمَاضِيْ বা অতীত কাল

২. اَلْحَالْ বা বর্তমান কাল ও

৩. اَلْمُسْتَقْبِلْ বা ভবিষ্যৎ কাল।

১. اَلْمَاضِي : যে কাল গত হয়ে গেছে, তাকে اَلْمَاضِي বা অতীত কাল বলে।

যেমন- شَرِبَ (সে পান করল); نَصَرَ (সে সাহায্য করল)।

২. اَلْـحَالْ : যে কাল বর্তমানে অতিবাহিত হচ্ছে, তাকে اَلْـحَالْ বা বর্তমান কাল বলে।

যেমন– يَشْرَبُ (সে পান করছে); يَدْخُلُ (সে প্রবেশ করছে)।

৩. اَلْمُسْتَقْبِلْ : যে কাল পরবর্তীতে আসবে, তাকে اَلْمُسْتَقْبِلْ বা ভবিষ্যৎ কাল বলে।

যেমন– يَشْرَبُ (সে পান করবে); يَدْرُسُ (সে পড়বে)।

প্রকাশ থাকে যে, আরবি ভাষায় حَالْ ও مُسْتَقْبِلْ উভয় কালের জন্যে একই ধরনের সীগাহ ব্যবহৃত হয়।

**মূলকথা :**

فِعْل সংঘটিত হওয়ার সময়কে زَمَان বলে। زَمَانْ তিন প্রকার। যথা-

১. اَلْمَاضِي (অতীত কাল) ২. اَلْحَالْ (বর্তমান কাল) ও ৩. اَلْمُسْتَقْبِلْ (ভবিষ্যৎ কাল)।

উল্লেখ্য, আরবি তিন প্রকার শব্দের মধ্যে কেবল فِعْل এর মাঝে زَمَان পাওয়া যায়।

## اَلتَّمْرِيْنُ : অনুশীলনী

১। زمان কাকে বলে? উদাহরণসহ আলোচনা কর।

২। زمان কত প্রকার ও কী কী? উদাহরণসহ বর্ণনা কর।

৩। নিচের فِعْل গুলোর زمان নির্ণয় কর :

نَصَرَ ، جَلَسَتْ ، جَلَسْتُمْ ، فَعَلْتَ ، خَتَمَ ، رَأَيْتِ ، يَشْرَبُ ، تَضْرِبُ ، كَتَبْتُمَا ، تَشْرِبُوْنَ ، نِمْتُ، يَكْتُبَانِ ، يَقْرَأُ ، تَذْهَبُ ، قَعَدْنَ .

# اَلدَّرْسُ الرَّابِعُ : চতুর্থ পাঠ

# اَلْفِعْلُ وَأَقْسَامُهُ

## ফে‘ল ও উহার প্রকারসমূহ

**নিচের বাক্যগুলোর প্রতি লক্ষ্য কর-**

خَتَمَ اللّٰهُ عَلٰى قُلُوْ بِهِمْ . (আল্লাহ তাদের অন্তরে মোহরাঙ্কিত করেছেন)।

وَاللّٰهُ يَرْزُقُ مَنْ يَشَاءُ . (আল্লাহ যাকে ইচ্ছা রিযিক দান করেন)।

أَقِيْمُوْا الصَّلٰوةَ . (তোমরা সালাত কায়েম কর)।

لَا تَقْنَطُوْا مِنْ رَّحْمَةِ اللّٰهِ . (তোমরা আল্লাহর রহমত হতে নিরাশ হয়ো না)।

উপরের উদাহরণগুলোতে লক্ষ্য করলে দেখতে পাবে যে, নিচে দাগ দেয়া প্রতিটি শব্দই اَلْفِعْلُ বা ক্রিয়া। প্রথম فِعْل টি অতীত কালের অর্থ প্রদান করে। দ্বিতীয় فِعْل টি বর্তমান বা ভবিষ্যৎ কালের অর্থ প্রদান করে। তৃতীয় فِعْل টি দ্বারা কোনো কিছু করার আদেশ বা অনুরোধ বুঝায়। চতুর্থ فِعْل টি দ্বারা কোনো কিছু করা থেকে নিষেধ বোঝায়।

## اَلْقَوَاعِدُ

**اَلْفِعْلُ-এর পরিচয় :** যে শব্দ দ্বারা কেনো কাজ করা বা হওয়া বুঝায় এবং যার অর্থের মাঝে তিন কালের কোনো এক কাল পাওয়া যায়, তাকে اَلْفِعْلُ বা ক্রিয়া বলে।

**اَلْفِعْلُ-এর প্রকার :**

**ক. صِيْغَةٌ-এর ভিন্নতার বিবেচনায় اَلْفِعْلُ চার প্রকার**। যথা–

১। اَلْفِعْلُ الْمَاضِيْ : যে فِعْل দ্বারা অতীত কালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْفِعْلُ الْمَاضِيْ বা অতীতকালীন ক্রিয়া বলে।

যেমন- سَمِعَ نُعْمَانُ كَلَامَ شَكِيْلٍ (নোমান শাকিলের কথা শুনল/শুনেছে)।

২। اَلْفِعْلُ الْمُضَارِعِ : যে فِعْل দ্বারা বর্তমান বা ভবিষ্যৎ কালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْفِعْلُ الْمُضَارِع বা ভবিষ্যৎকালীন ক্রিয়া বলে।

যেমন– يُنْشِدُ عُبَيْدٌ نَشِيْدَةً إِسْلَامِيَّةً (উবাইদ ইসলামি সংগীত গাচ্ছে/গাইবে)।

৩। فِعْلُ الْأَمْرِ : যে فِعْل দ্বারা কোনো কাজ করার আদেশ বা অনুরোধ করা বোঝায়, তাকে فِعْلُ الْأَمْرِ বা আদেশসূচক ক্রিয়া বলে।

যেমন- أُشْكُرِ الْمُحْسِنَ يَا شَهِيْدُ! (শহীদ! উপকারীর কৃতজ্ঞতা প্রকাশ কর)।

৪। فِعْلُ النَّهْيِ : যে فِعْل দ্বারা কোনো কিছু করা থেকে নিষেধ করা বোঝায়, তাকে فِعْلُ النَّهْيِ বা নিষেধসূচক ক্রিয়া বলে।

যেমন- لَا تُفْسِدُوْا فِي الْأَرْضِ (তোমরা জমিনে বিপর্যয় সৃষ্টি কর না)।

## اَلْفِعْلُ الْمَعْرُوْفُ وَالْمَجْهُوْلُ

**নিচের উদাহরণদ্বয়ের প্রতি লক্ষ্য কর-**

جَاءَ الْمُخْبِرُ (সংবাদদাতা এসেছে)।

نُصِرَ زَيْدٌ (যায়েদ সাহায্যপ্রাপ্ত হয়েছে)।

উপরের নিম্নরেখাবিশিষ্ট দুটি শব্দের প্রথমটির جَاءَ ফে'লটির ফায়েল اَلْمُخْبِرُ উল্লেখ রয়েছে। পক্ষান্তরে দ্বিতীয় نُصِرَ ফে'লটির فَاعِلْ উল্লেখ নেই। প্রথমটিকে اَلْفِعْلُ الْمَعْرُوْفُ এবং দ্বিতীয়টিকে اَلْفِعْلُ الْمَجْهُوْلُ বলা হয়।

**খ. فَاعِلٌ তথা কর্তা হিসেবে فِعْل-এর প্রকার :** فَاعِل তথা কর্তা হিসেবে فِعْل -কে দুভাগে ভাগ করা যায়। যথা-

১. اَلْفِعْلُ الْمَعْرُوْفُ বা কর্তৃবাচক ক্রিয়া ও

২. اَلْفِعْلُ الْمَجْهُوْلُ বা কর্মবাচক ক্রিয়া।

১. اَلْفِعْلُ الْمَعْرُوْفُ : বাক্যে যে ক্রিয়ার فَاعِلٌ তথা কর্তা উল্লেখ থাকে, অর্থাৎ, ক্রিয়া সম্পাদনকারী জানা থাকে, তাকে اَلْفِعْلُ الْمَعْرُوْفُ (কর্তৃবাচক ক্রিয়া) বলে।

যেমন- كَتَبَ كَرِيْمٌ (করিম লিখল), جَلَسَ بَكْرٌ (বকর বসল) ইত্যাদি।

২. اَلْفِعْلُ الْمَجْهُوْلُ : বাক্যে যে ক্রিয়ার فَاعِلٌ তথা কর্তা উল্লেখ থাকে না, অর্থাৎ, ক্রিয়া সম্পাদনকারী জানা থাকে না, তাকে اَلْفِعْلُ الْمَجْهُوْلُ (কর্মবাচক ক্রিয়া) বলে।

যেমন- سُرِقَ الثَّوْبُ (কাপড় চুরি হল), نُصِرَ زَيْدٌ (যায়েদ সাহায্য পেল) ইত্যাদি।

## اَلْفِعْلُ الْمُثْبَتُ وَالْمَنْفِيُّ

**নিচের উদাহরণদ্বয়ের প্রতি লক্ষ্য কর-**

خَرَجَ الرَّجُلُ (লোকটি বের হয়েছে)।

مَا خَرَجَ الرَّجُلُ (লোকটি বের হয়নি)।

উপরের নিম্নরেখাবিশিষ্ট দুটি শব্দের প্রথম خَرَجَ ফে'লটি দ্বারা হ্যাবোধক বোঝায়। পক্ষান্তরে দ্বিতীয় مَا خَرَجَ ফে'লটি দ্বারা নাবোধক বোঝায়। প্রথমটিকে اَلْفِعْلُ الْمُثْبَتُ এবং দ্বিতীয়টিকে اَلْفِعْلُ الْمَنْفِيُّ বলা হয়।

**গ. اَلاِثْبَاتُ وَالنَّفِيُّ তথা ইতিবাচক ও নেতিবাচক হিসেবে فِعْلٌ-এর প্রকার :**

ইতিবাচক ও নেতিবাচক বিচারে فِعْلٌ দুপ্রকার। যথা-

১. اَلْفِعْلُ الْمُثْبَتُ বা ইতিবাচক ক্রিয়া ও

২. اَلْفِعْلُ الْمَنْفِيُّ বা নেতিবাচক ক্রিয়া।

১. اَلْفِعْلُ الْمُثْبَتُ : যে فِعْلٌ তথা ক্রিয়া দ্বারা কোনো কাজ হওয়া বা করার হ্যাঁ-বাচক অর্থ পাওয়া যায়, তাকে اَلْفِعْلُ الْمُثْبَتُ (ইতিবাচক ক্রিয়া) বলে।

যেমন- نَصَرَ (সে সাহায্য করল), ضَحِكَ (সে হাসল) ইত্যাদি।

২. اَلْفِعْلُ الْمَنْفِيُّ : যে فِعْلٌ তথা ক্রিয়া দ্বারা কোনো কাজ হওয়া বা করার না-বাচক অর্থ পাওয়া যায়, তাকে اَلْفِعْلُ الْمَنْفِيُّ (নেতিবাচক ক্রিয়া) বলা হয়।

যেমন- مَا نَصَرَ (সে সাহায্য করল না), مَا أَكَلَ (সে খায়নি) ইত্যাদি।

**মূলকথা :** যে শব্দ দ্বারা কেনো কাজ করা বা হওয়া বুঝায় এবং যার অর্থের মাঝে তিন কালের কোনো এক কাল পাওয়া যায়, তাকে اَلْفِعْلُ বলে। فِعْل-এর বিভিন্ন প্রকার রয়েছে। তা হলো-

ক. সিগাহ-এর বিভিন্নতার বিচারে فِعْل চার প্রকার। যথা-

১. اَلْفِعْلُ الْمَاضِيْ ২. اَلْفِعْلُ الْمُضَارِعُ ৩. فِعْلُ الْأَمْرِ ও ৪. فِعْلُ النَّهْيِ

খ. فَاعِلْ তথা কর্তা হিসেবে فِعْلْ -কে দু ভাগে ভাগ করা যায়। যথা-

১. اَلْفِعْلُ الْمَعْرُوْفُ ও ২. اَلْفِعْلُ الْمَجْهُوْلُ

গ. ইতিবাচক ও নেতিবাচক বিচারে فِعْلْ দু প্রকার। যথা-

১. اَلْفِعْلُ الْمُثْبَتُ ও ২. اَلْفِعْلُ الْمَنْفِيُّ

## اَلتَّمْرِيْنُ : অনুশীলনী

১। اَلْفِعْلُ এর শাব্দিক ও পারিভাষিক অর্থ কী? উদাহরণসহ বর্ণনা কর।

২। اَلْفِعْلُ কত প্রকার ও কী কী? প্রত্যেক প্রকার উদাহরণসহ উল্লেখ কর।

৩। اَلْفِعْلُ الْمَاضِيْ কাকে বলে? উদাহরণসহ বর্ণনা কর।

৪। فِعْلُ الْأَمْرُ কাকে বলে? উদাহরণসহ বর্ণনা কর।

৫। فِعْلُ النَّهْيُ -এর পরিচয় উদাহরণসহ বর্ণনা কর।

৬। اَلْفِعْلُ الْمَعْرُوْفُ কাকে বলে? উদাহরণসহ বর্ণনা কর।

৭। اَلْفِعْلُ الْمَجْهُوْلُ কাকে বলে? উদাহরণসহ আলোচনা কর।

৮। ইতিবাচক ও নেতিবাচকের বিচারে فِعْل কত প্রকার ও কী কী? উদাহরণসহ লেখ।

৮। নিচের বাক্যগুলো থেকে **فِعْل** বের কর এবং কোনটি কোন প্রকারের **فعل** তা নির্ণয় কর :

أ- أُنْزِلَ الْقُرْآنُ عَلٰى مُحَمَّدٍ (صـ)

ب- مَا حَضَرَ التِّلْمِيْذُ فِي الْفَصْلِ

ج- فَتَحْتُ الْبَابَ

د- رَجَعَ نُعْمَانُ مِنَ الْمَدْرَسَةِ

ه- نَظَرَتِ الْفَتَاةُ إِلٰى النَّوَافِذِ

و- قُلْ هُوَ اللّٰهُ أَحَدٌ

ز- صِلْ بَيْنَ الْمَجْمُوْعَتَيْنِ

ح- لَاتُفْسِدْ أَيْمَانَكَ

ط- لَا تَرْضَ عَنِ الْمُفْسِدِيْنَ

ى- لَا يَأْكُلُ الْوَلَدُ الطَّعَامَ

يا- يَسْأَلُ الْعَامِلُ الْمُدِيْرَ

يب- يَقْرَأُ الطَّالِبُ الْكِتَابَ

يج- يَأْمُرُ الْأَمِيْرُ بِالْعَدْلِ وَالْإِحْسَانِ

يد- يَهْدِيْ اللّٰهُ مَنْ يَشَاءُ

# اَلدَّرْسُ الْـخَامِسُ : পঞ্চম পাঠ

# اَلتَّصْرِيْفُ وَالصِّيْغَةُ

# তাসরীফ ও সীগাহ

**নিচের ক্রিয়াগুলোর প্রতি লক্ষ্য কর-**

| | | | |
|---|---|---|---|
| (الف) غَائِبْ | | | |
| سَمِعَ | সে (একজন পুরুষ) শুনলো | سَمِعَتْ | সে (একজন স্ত্রী) শুনলো |
| سَمِعَا | তারা (দুজন পুরুষ) শুনলো | سَمِعَتَا | তারা (দুজন স্ত্রী) শুনলো |
| سَمِعُوْا | তারা (সকল পুরুষ) শুনলো | سَمِعْنَ | তারা (সকল স্ত্রী) শুনলো |
| (ب) حَاضِرْ | | | |
| سَمِعْتَ | তুমি (একজন পুরুষ) শুনলে | سَمِعْتِ | তুমি (একজন স্ত্রী) শুনলে |
| سَمِعْتُمَا | তোমরা (দুজন পুরুষ) শুনলে | سَمِعْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) শুনলে |
| سَمِعْتُمْ | তোমরা (সকল পুরুষ) শুনলে | سَمِعْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) শুনলে |
| (ج) مُتَكَلِّمْ | | | |
| سَمِعْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) শুনলাম | | |
| سَمِعْنَا | আমরা (দুজন/সকল পুং/স্ত্রী) শুনলাম | | |

উপরের উদাহরণগুলোতে লক্ষ্য করলে তুমি দেখতে পাবে যে, প্রত্যেকটি শব্দে اَلسَّمْعُ মাসদার হতে বের হয়েছে এবং কর্তার পরিবর্তনের ফলে প্রত্যেকটি শব্দের আকৃতি ও গঠনে পরিবর্তন এসেছে। যেমন-

'الف' অংশে غَائِبْ-এর ছয়টি فِعْلْ উল্লেখ রয়েছে। তন্মধ্যে বাম পার্শ্বের তিনটির فَاعِلْ তথা কর্তা مُذَكَّرْ (পুরুষ) এবং ডান পার্শ্বের তিনটির কর্তা مُؤَنَّثْ (স্ত্রী)। مُؤَنَّثْ ও مُذَكَّرْ উভয়ের عَدَدْ তথা বচন وَاحِدْ (একবচন), تَثْنِيَةْ (দ্বিবচন) ও جَمْعْ (বহুবচন) হয়েছে।

অনুরূপভাবে 'ب' অংশে حَاضِرْ-এর ছয়টি فِعْلْ উল্লেখ রয়েছে। ফে'লগুলো مُؤَنَّثْ ও مُذَكَّرْ দু ভাগে বিভক্ত এবং প্রত্যেকটির وَاحِدْ؛ تَثْنِيَةْ ও جَمْعْ রয়েছে।

'ج' অংশে مُتَكَلِّمْ -এর দুটি শব্দ রয়েছে। প্রথমটি وَاحِدْ দ্বিতীয়টি جَمْعْ -এর সীগাহ। এ দুটি শব্দ مُذَكَّرْ ও مُؤَنَّثْ উভয়ের জন্যে সমানভাবে ব্যবহৃত হয়।

## اَلْقَوَاعِدُ

**اَلتَّصْرِيْفُ-এর পরিচয় :** কোনো শব্দকে বিভিন্নরূপে রূপান্তরিত করাকে اَلتَّصْرِيْفُ বলে।

**صِيْغَةْ-এর পরিচয় :** صِيْغَةْ শব্দের আভিধানিক অর্থ আকৃতি, রূপ ও গঠন। পরিভাষায় শব্দের বিভিন্ন রূপকে صِيْغَةْ বলে।

**صِيْغَةْ-এর সংখ্যা :** فَاعِلْ তথা কর্তার جِنْسْ (লিঙ্গ), عَدَدْ (বচন) ও شَخْصْ (পুরুষ) হিসেবে ফে'লের صِيْغَةْ চৌদ্দটি। যেমন-

| | | | |
|---|---|---|---|
| مُذَكَّر غَائِبْ<br>নাম পুরুষ পুংলিঙ্গ | سَمِعَ | وَاحِد مُذَكَّر غَائِبْ | ১ |
| | سَمِعَا | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ | ২ |
| | سَمِعُوْا | جَمْعْ مُذَكَّر غَائِبْ | ৩ |
| مُؤَنَّث غَائِبْ<br>নাম পুরুষ স্ত্রীলিঙ্গ | سَمِعَتْ | وَاحِد مُؤَنَّث غَائِبْ | ৪ |
| | سَمِعَتَا | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ | ৫ |
| | سَمِعْنَ | جَمْعْ مُؤَنَّث غَائِبْ | ৬ |
| مُذَكَّر حَاضِرْ<br>মধ্যম পুরুষ পুংলিঙ্গ | سَمِعْتَ | وَاحِد مُذَكَّر حَاضِرْ | ৭ |
| | سَمِعْتُمَا | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ | ৮ |
| | سَمِعْتُمْ | جَمْعْ مُذَكَّر حَاضِرْ | ৯ |
| مُؤَنَّث حَاضِرْ<br>মধ্যম পুরুষ স্ত্রীলিঙ্গ | سَمِعْتِ | وَاحِدِ مُؤَنَّث حَاضِرْ | ১০ |
| | سَمِعْتُمَا | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ | ১১ |
| | سَمِعْتُنَّ | جَمْعْ مُؤَنَّثِ حَاضِرْ | ১২ |
| مُتَكَلِّمْ<br>উত্তম পুরুষ পুং / স্ত্রীলিঙ্গ | سَمِعْتُ | وَاحِد مُتَكَلِّمْ | ১৩ |
| | سَمِعْنَا | جَمْعْ مُتَكَلِّمْ | ১৪ |

২০১৮

**ক. جِنْس-এর বর্ণনা :** جِنْس শব্দের অর্থ লিঙ্গ। جِنْس তথা লিঙ্গ দু প্রকার। যথা–

১. اَلْمُذَكَّرْ বা পুংলিঙ্গ ও ২. اَلْمُؤَنَّثْবা স্ত্রীলিঙ্গ।

১. اَلْمُذَكَّرْ-এর পরিচয় : কেনো فِعْلْ বা ক্রিয়ার فَاعِلْ পুরুষবাচক হওয়াকে اَلْمُذَكَّرْ (পুংলিঙ্গ) বলা হয়। যেমন– فَعَلَ (সে একজন পুরুষ করেছে)

২. اَلْمُؤَنَّثْ-এর পরিচয় : কোনো فِعْلْ বা ক্রিয়ার فَاعِلْ স্ত্রীবাচক হওয়াকে اَلْمُؤَنَّثْ (স্ত্রীলিঙ্গ) বলা হয়। যেমন– فَعَلَتْ (সে একজন স্ত্রী করেছে)।

**খ. عَدَدْ-এর বর্ণনা :** عَدَدْ শব্দের অর্থ বচন। عَدَدْ তথা বচন তিন প্রকার। যথা–

১. اَلْوَاحِدْ (একবচন) ২. اَلتَّثْنِيَةْ (দ্বিবচন) ও ৩. اَلْـجَمْعْ (বহুবচন)।

১. اَلْوَاحِدُ-এর পরিচয় : যে فِعْلْ-এর فَاعِلْ বা কর্তা একবচনের হয়, সে فِعْلْ-এর সীগাহকে صِيْغَةُ الْوَاحِدْ (একবচনের সীগাহ) বলা হয়। যেমন– قَرَءَ (সে একজন পুরুষ পড়ল), قَرَئَتْ (সে একজন মহিলা পড়ল), قَرَئْتُ (আমি একজন (পুং/স্ত্রী) পড়লাম)।

২. اَلتَّثْنِيَةُ-এর পরিচয় : যে فِعْلْ -এর فَاعِلْ বা কর্তা দ্বিবচন হয়, সে فِعْلْ -এর সীগাহকে صِيْغَةُ التَّثْنِيَةْ (দ্বিবচনের সীগাহ) বলা হয়। এটিকে صِيْغَةُ الْمُثَنَّى ও বলা হয়। যেমন– قَرَئَا (তারা দুজন পুরুষ পড়ল), قَرَئَتَا (তারা দুজন মহিলা পড়ল)।

৩. اَلْـجَمْعُ-এর পরিচয় : যে فِعْلْ -এর فَاعِلْ বা কর্তা বহুবচনের হয়, সে فِعْلْ -এর সীগাহকে صِيْغَةُ الْـجَمْعْ (বহুবচনের সীগাহ) বলা হয়। যেমন– قَرَئُوْا (তারা সকল পুরুষ পড়ল।) قَرَئْنَ (তারা সকল স্ত্রী পড়ল।)

**গ. شَخْصٌ-এর বর্ণনা :** شَخْصْ শব্দের অর্থ পরুষ। شَخْصْ তথা পুরুষ তিন প্রকার। যথা–

১. اَلْغَائِبْ বা নাম পুরুষ ২. اَلْحَاضِرْ বা মধ্যম পুরুষ ও ৩. اَلْمُتَكَلِّمْবা উত্তম পুরুষ।

১. اَلْغَائِبْ -এর পরিচয় : যে فِعْلْ দ্বারা فَاعِلْ-এর নাম পুরুষবাচক হওয়া বোঝায়, তাকে غَائِبْ (নাম পুরুষ) বলা হয়। এটাকে এভাবেও বলা যেতে পারে যে, যে فِعْلْ 'সে' বা 'তারা' কোনো ব্যক্তিবাচক কর্তা কর্তৃক সম্পাদিত হয়, তাকে صِيْغَةُ الْغَائِبْ বলা হয়। যেমন- فَعَلَ (সে করল)।

২০১৮

২. اَلْحَاضِرْ -এর পরিচয় : যে فِعْلْ দ্বারা فَاعِلْ-এর মধ্যম পুরুষবাচক হওয়া বোঝায়, তাকে حَاضِرْ (মধ্যম পুরুষ) বলে। এটাকে এভাবেও বলা যেতে পারে যে, যে فِعْلْ তুমি বা তোমরা কর্তা কর্তৃক সম্পাদিত হয়, তাকে صِيْغَةُ الْحَاضِرْ বলা হয়। যেমন– فَعَلْتَ (তুমি করলে), فَعَلْتُمْ (তোমরা করলে)।

৩ اَلْمُتَكَلِّمْ-এর পরিচয় : যে فِعْلْ দ্বারা فَاعِلْ-এর উত্তম পুরুষবাচক হওয়া বোঝায়, তাকে مُتَكَلِّمْ (উত্তম পুরুষ) বলে। এটাকে এভাবেও বলা যেতে পারে যে, যে فِعْلْ আমি বা আমরা কর্তা কর্তৃক সম্পাদিত হয়, তাকে صِيْغَةُ الْمُتَكَلِّمْ বলা হয়। যেমন– فَعَلْتُ (আমি করেছি), فَعَلْنَا (আমরা করেছি)।

## اَلتَّمْرِيْنُ : অনুশীলনী

১। تَصْرِيْفٌ অর্থ কী? উদাহরণসহ লেখ।

২। صِيْغَةٌ অর্থ কী? কী হিসাবে فِعْلْ এর বিভিন্ন সীগাহ হয়?

৩। غَائِبْ -এর সীগাহ কয়টি ও কী কী? উদাহরণ দাও।

৪। حَاضِرْ -এর সীগাহ কয়টি ও কী কী? উদাহরণ দাও।

৫। مُتَكَلِّمْ -এর সীগাহ কয়টি ও কী কী? উদাহরণ দাও।

৬। فَاعِلْ-এর شَخْصْ কত প্রকার ও কী কী? উদাহরণসহ লেখ।

৭। اَلْغَائِبْ কাকে বলে? উদাহরণ দাও।

৮। اَلْمُخَاطَبْ কাকে বলে? উদাহরণ দাও।

৯। اَلْمُتَكَلِّمْ কাকে বলে? উদাহরণ দাও।

১০। নিচের فعل গুলোর صيغة বর্ণনা কর:

نَصَرَ- كَتَبَا - سَمِعُوْا - طَلَبَ - دَخَلَتَا - خَرَجْتُ - سَلَّمْتَ - حَفِظْتُمَا - فَعَلْتُمْ - ضَحِكْتِ - حَسِبْتُمَا - سَمِعْتُنَّ - قُلْتُ - حَصَلْنَا.

## اَلدَّرْسُ السَّادِسُ : ষষ্ঠ পাঠ

## اَلْفِعْلُ الْمَاضِيْ: أَقْسَامُهُ وَتَصْرِيْفَاتُهُ

## ফে'লে মাদী : উহার প্রকার ও রূপান্তরসমূহ

**নিচের বাক্যগুলোর প্রতি লক্ষ্য কর-**

حَفِظَ مَحْمُوْدٌ الْقُرْآنَ (মাহমুদ আল কুরআন মুখস্থ করল)।

قَدْ خَرَجَ خَالِدٌ مِنَ الْبَيْتِ (খালেদ এইমাত্র ঘর হতে বের হয়েছে)।

كَانَ نَصَرَ زَيْدٌ عَمْرًوا (যায়েদ আমরকে সাহায্য করেছিল)।

كَانَ يُصَلِّيْ خَالِدٌ فِيْ الْمَسْجِدِ (খালেদ দীর্ঘসময় ধরে মসজিদে সালাত আদায় করছিল)।

لَعَلَّمَا ذَهَبَ الطَّالِبُ (সম্ভবত ছাত্রটি চলে গেছে)।

لَيْتَمَا فَتَحَ حَامِدٌ الْبَابَ (যদি হামিদ দরজাটি খুলতো)।

উপরের উদাহরণগুলোতে লক্ষ্য করলে তুমি দেখবে যে, নিম্নরেখাবিশিষ্ট প্রত্যেকটি শব্দ فِعْلٌ বা ক্রিয়া এবং তা দ্বারা অতীত কালের অর্থ বোঝায়। প্রথম فِعْلٌ দ্বারা সাধারণ অতীত কালে মুখস্থ করা বোঝায়। দ্বিতীয় فِعْلٌ দ্বারা নিকটবর্তী অতীত কালে বের হওয়া বোঝায়। তৃতীয় فِعْلٌ দ্বারা দূরবর্তী অতীত কালে সাহায্য করা বোঝায়। চতুর্থ فِعْلٌ দ্বারা অতীত কালে প্রবেশ করছিল বোঝায়। পঞ্চম فِعْلٌ দ্বারা অতীত কালে চলে যাওয়ার সম্ভাবনা বোঝায়। আর ষষ্ঠ فِعْلٌ দ্বারা অতীত কালে দরজাটি খোলার আকাঙ্ক্ষা ব্যক্ত করা বোঝায়।

### اَلْقَوَاعِدُ

**اَلْفِعْلُ اَلْمَاضِيْ -এর পরিচয় :** যে فِعْلٌ দ্বারা অতীত কালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْفِعْلُ اَلْمَاضِيْ বলে।

**اَلْفِعْلُ اَلْمَاضِيْ -এর প্রকার : اَلْفِعْلُ اَلْمَاضِيْ** ছয় প্রকার। যথা-

১। اَلْمَاضِي اَلْمُطْلَقُ (সাধারণ অতীত কাল) ; ২। اَلْمَاضِي اَلْقَرِيْبُ (নিকটবর্তী অতীত কাল)

৩। اَلْمَاضِي اَلْبَعِيْدُ (দূরবর্তী অতীত কাল) ; ৪। اَلْمَاضِي اَلْاِسْتِمْرَارِيُّ (চলমান অতীত কাল)

৫। اَلْمَاضِي اَلْاِحْتِمَالِيُّ (সম্ভাবনামূলক অতীত কাল) ও

৬। اَلْمَاضِي اَلتَّمَنِّيُّ (আকাঙ্ক্ষামূলক অতীত কাল)।

নিম্নে প্রকারসমূহের বিস্তারিত আলোচনা করা হল–

১. اَلْمَاضِي اَلْمُطْلَقُ : যে فِعْلٌ দ্বারা সাধারণভাবে অতীত কালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْمَاضِي اَلْمُطْلَقُ বলা হয়। যেমন- نَصَرَ - সে (একজন পুরুষ) সাহায্য করল, كَتَبَتْ - সে (একজন স্ত্রী) লিখল।

২. اَلْمَاضِي اَلْقَرِيْبُ : যে فِعْلٌ দ্বারা নিকটবর্তী অতীতে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْمَاضِي اَلْقَرِيْبُ বলা হয়। اَلْمَاضِي الْمُطْلَقُ -এর পূর্বে قَدْ যোগ করলে اَلْمَاضِي اَلْقَرِيْبُ গঠিত হয়। যেমন- قَدْ خَرَجَ - সে (একজন পুরুষ) এইমাত্র বের হয়েছে; قَدْ فَتَحَتْ - সে (একজন স্ত্রী) এইমাত্র খুলেছে।

৩. اَلْمَاضِي اَلْبَعِيْدُ : যে فِعْلٌ দ্বারা দূরবর্তী অতীত কালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْمَاضِي اَلْبَعِيْدُ বলে। اَلْمَاضِي الْمُطْلَقُ -এর পূর্বে كَانَ যোগ করলে اَلْمَاضِي اَلْبَعِيْدُ গঠিত হয়। আর كَانَ শব্দটিও فِعْلٌ -এর মতো রূপান্তরিত হবে। যেমন- كَانَ جَلَسَ -সে (একজন পুরুষ) বসেছিল; كَانَتْ كَتَبَتْ -সে (একজন স্ত্রী) লিখেছিল।

৪. اَلْمَاضِي اَلْاِسْتِمْرَارِيُّ : যে فِعْلٌ দ্বারা অতীত কালে কোনো কাজ অবিরাম গতিতে করছিল বা হচ্ছিল বোঝায়, তাকে اَلْمَاضِي اَلْاِسْتِمْرَارِيُّ বলে; اَلْفِعْلُ الْمُضَارِعُ-এর পূর্বে كَانَ বা তার থেকে রূপান্তর শব্দ যোগ করে اَلْمَاضِي اَلْاِسْتِمْرَارِيُّ গঠন করা হয়। যেমন- كَانَ يَكْتُبُ - সে (একজন পুরুষ) লিখতেছিল; كَانَتْ تَكْتُبُ - সে (একজন স্ত্রী) লিখতেছিল।

৫. اَلْمَاضِي اَلْاِحْتِمَالِيُّ : যে فِعْلٌ দ্বারা অতীত কালে কোনো কাজ করা বা হওয়া বিষয়ে সম্ভাবনা বা সন্দেহ ব্যক্ত করা হয়, তাকে اَلْمَاضِي اَلْاِحْتِمَالِيُّ বলে। اَلْمَاضِي الْمُطْلَقُ -এর পূর্বে لَعَلَّمَا যোগ করলে اَلْمَاضِي اَلْاِحْتِمَالِيُّ গঠিত হয়। যেমন- لَعَلَّمَا جَاءَ - সম্ভবত সে (একজন পুরুষ) এসেছিল; لَعَلَّمَا سَمِعَتْ - সম্ভবত সে (একজন স্ত্রী) শুনেছে।

৬. اَلْمَاضِى اَلتَّمَنِّىُّ : যে فِعْلْ দ্বারা অতীত কালে কোনো কাজ করা বা হওয়ার ওপর আকাঙ্ক্ষা ব্যক্ত করা হয়, তাকে اَلْمَاضِى اَلتَّمَنِّىُّ বলে। اَلْمَاضِى اَلْمُطْلَقُ-এর পূর্বে لَيْتَمَا যোগ করলে اَلْمَاضِى اَلتَّمَنِّىُّ গঠিত হয়। যেমন- لَيْتَمَا جَاءَ - যদি সে (একজন পুরুষ) আসত; لَيْتَمَا خَرَجَتْ - যদি সে (একজন স্ত্রী) বের হত।

**اَلْفِعْلُ الْمَاضِىْ اَلْمُطْلَقْ-এর গঠন প্রণালী :**

মাসদার হতে اَلْمَاضِىْ الْمُطْلَقْ الْمَعْرُوْفْ গঠন করতে হয়। ثُلَاثِىْ তথা তিন অক্ষরবিশিষ্ট মাসদার থেকে اَلْمَاضِى اَلْمُطْلَقْ اَلْمَعْرُوْفْ গঠন করতে হলে প্রথমে مَصْدَرْ-এর অতিরিক্ত হরফ বিলুপ্ত করে فَاءْ كَلِمَةْ তথা প্রথম অক্ষরে সর্বদা যবর দিতে হবে এবং عَيْنْ كَلِمَةْ তথা দ্বিতীয় অক্ষর بَابْ অনুযায়ী যের, যবর, পেশ-এর যে কোনো একটি হবে। আর لَامْ كَلِمَةْ তথা শেষ অক্ষরে যবর দিলে اَلْمَاضِى اَلْمُطْلَقْ اَلْمَعْرُوْفْ এর- وَاحِد مُذَكَّر غَائِبْ -এর সীগাহটি গঠিত হবে। যেমন- اَلْفِعْلْ মাসদার থেকে فَعَلَ সীগাহ গঠিত হয়েছে। অনুরূপ نَفِىْ করতে হলে প্রথমে নাবোধক مَا যোগ করলেই গঠন করা যাবে। যেমন- فَعَلَ থেকে مَا فَعَلَ ইত্যাদি।

وَاحِد مُذَكَّر غَائِبْ -এর صِيْغَةْ-এর শেষে নির্দিষ্টভাবে আলামত যোগ করলে অবশিষ্ট ১৩টি সীগাহ গঠিত হয়।

**اَلْمَاضِيْ اَلْمَجْهُوْل-اَلْفِعْلُ الْمَاضِيْ اَلْمَجْهُوْل-এর গঠন প্রণালী :** তিন অক্ষরবিশিষ্ট فِعْل -এর গঠন করতে হলে فُعِلَ -এর ওযনে গঠন করতে হয়। অর্থাৎ مَاضِيْ مَجْهُوْل গঠন করতে হলে مَاضِيْ مَعْرُوْف এর প্রথম অক্ষরকে ضُمَّة এবং শেষ অক্ষরের পূর্বের অক্ষরকে كَسْرَةْ দিতে হবে। শেষ অক্ষরটি পূর্বের অবস্থায় থাকবে।

**مَاضِيْ مَنْفِي-এর গঠন প্রণালী :** مَاضِيْ مُثْبَتْ-এর প্রথমে مَا اَلنَّافِيَةُ যুক্ত করলে مَاضِيْ مَنْفِي গঠিত হয়। শব্দের মধ্যে কোনো পরিবর্তন হয় না, তবে অর্থের মধ্যে ‘হ্যাঁ’ কে ‘না’ করে দেওয়া হয়। যেমন- نَصَرَ (সে সাহায্য করল) থেকে مَا نَصَرَ (সে সাহায্য করল না)।

২০১৮

## اَلْفِعْلُ الْمَاضِىْ-এর সীগাহ ও তার আলামত :

اَلْفِعْلُ الْمَاضِىْ-এর সীগাহ ১৪টি। প্রত্যেক সীগাহ-এর জন্যে নির্দিষ্ট আলামত রয়েছে, যা দ্বারা সীগাহ চেনা যায়। যেমন-

### فِعْلُ مَاضِىْ مَعْرُوْف-এর সীগাহ ও আলামতসমূহ

| تَصْرِيْف(রূপান্তর) / صِيْغَةْ চেনার চিহ্ন (যা فِعْلْ-এর পরে বসে) | | مَعْنَى : অর্থ | عَدَدْ বচন | جِنْس লিঙ্গ | شَخْص পুরুষ |
|---|---|---|---|---|---|
| فَعَلَ | – | সে (একজন পুরুষ) করলো। | وَاحِدْ (একবচন) | مُذَكَّرْ পুংলিঙ্গ | غَائِبْ নাম পুরুষ |
| فَعَلَا | ا | তারা (দুজন পুরুষ) করলো। | تَثْنِيَةْ (দ্বিবচন) | | |
| فَعَلُوْا | وْا | তারা (সকল পুরুষ) করলো। | جَمْعْ (বহুবচন) | | |
| فَعَلَتْ | تْ | সে (একজন স্ত্রী) করলো। | وَاحِدْ (একবচন) | مُؤَنَّثْ স্ত্রীলিঙ্গ | |
| فَعَلَتَا | تَا | তারা (দুজন স্ত্রী) করলো। | تَثْنِيَةْ (দ্বিবচন) | | |
| فَعَلْنَ | نَ | তারা (সকল স্ত্রী) করলো। | جَمْعْ (বহুবচন) | | |
| فَعَلْتَ | تَ | তুমি (একজন পুরুষ) করলে। | وَاحِدْ (একবচন) | مُذَكَّرْ পুংলিঙ্গ | حَاضِرْ মধ্যম পুরুষ |
| فَعَلْتُمَا | تُمَا | তোমরা (দুজন পুরুষ) করলে। | تَثْنِيَةْ (দ্বিবচন) | | |
| فَعَلْتُمْ | تُمْ | তোমরা (সকল পুরুষ) করলে। | جَمْعْ (বহুবচন) | | |
| فَعَلْتِ | تِ | তুমি (একজন স্ত্রী) করলে। | وَاحِدْ (একবচন) | مُؤنث স্ত্রীলিঙ্গ | |
| فَعَلْتُمَا | تُمَا | তোমরা (দুজন স্ত্রী) করলে। | تَثْنِيَةْ (দ্বিবচন) | | |
| فَعَلْتُنَّ | تُنَّ | তোমরা (সকল স্ত্রী) করলে। | جَمْعْ (বহুবচন) | | |
| فَعَلْتُ | تُ | আমি (পুরুষ/স্ত্রী) করলাম। | وَاحِدْ (একবচন) | مُذَكَّرْ/ مُؤنث পুং/স্ত্রী লিঙ্গ | مُتَكَلِّمْ উত্তম পুরুষ |
| فَعَلْنَا | نَا | আমরা (পুরুষ/ স্ত্রী) করলাম। | تَثْنِيَةْ / جَمْعْ (দ্বিবচন/বহুবচন) | | |

২০১৮

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى الْمُطْلَق اَلْمُثْبَت لِلْمَعْرُوْف

## হ্যাঁ-বাচক সাধারণ অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| রূপান্তর : تَصْرِيْفٌ | অর্থ : مَعْنَى | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| نَصَرَ | সে (একজন পুরুষ) সাহায্য করলো | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| نَصَرَا | তারা (দুজন পুরুষ) সাহায্য করলো | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| نَصَرُوْا | তারা (সকল পুরুষ) সাহায্য করলো | جَمَعْ مُذَكَّر غَائِبْ |
| نَصَرَتْ | সে (একজন স্ত্রী) সাহায্য করলো | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| نَصَرَتَا | তারা (দুজন স্ত্রী) সাহায্য করলো | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| نَصَرْنَ | তারা (সকল স্ত্রী) সাহায্য করলো | جَمَعْ مُؤَنَّث غَائِبْ |
| نَصَرْتَ | তুমি (একজন পুরুষ) সাহায্য করলে | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| نَصَرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) সাহায্য করলে | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| نَصَرْتُمْ | তোমরা (সকল পুরুষ) সাহায্য করলে | جَمَعْ مُذَكَّر حَاضِرْ |
| نَصَرْتِ | তুমি (একজন স্ত্রী) সাহায্য করলে | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| نَصَرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) সাহায্য করলে | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| نَصَرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) সাহায্য করলে | جَمَعْ مُؤَنَّث حَاضِرْ |
| نَصَرْتُ | আমি (একজন পুং/স্ত্রী) সাহায্য করলাম | وَاحِد مُتَكَلِّمْ |
| نَصَرْنَا | আমরা (দুজন/সকল পুং /স্ত্রী) সাহায্য করলাম | جَمَعْ مُتَكَلِّمْ |

২০১৮

# تَصْرِيْفُ اَلْفِعْلِ الْمَاضِى اَلْمُطْلَق اَلْمُثْبَت لِلْمَجْهُوْلْ

## হ্যাঁ-বাচক সাধারণ অতীতকালীন কর্মবাচক ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْفٌ : রূপান্তর | مَعْنَى : অর্থ | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| نُصِرَ | সে (একজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হল | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| نُصِرَا | তারা (দুজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হল | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| نُصِرُوْا | তারা (সকল পুরুষ) সাহায্যপ্রাপ্ত হল | جَمْعْ مُذَكَّر غَائِبْ |
| نُصِرَتْ | সে (একজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হল | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| نُصِرَتَا | তারা (দুজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হল | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| نُصِرْنَ | তারা (সকল স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হল | جَمْعْ مُؤَنَّث غَائِبْ |
| نُصِرْتَ | তুমি (একজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলে | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| نُصِرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলে | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| نُصِرْتُمْ | তোমরা (সকল পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলে | جَمْعْ مُذَكَّر حَاضِرْ |
| نُصِرْتِ | তুমি (একজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলে | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| نُصِرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলে | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| نُصِرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলে | جَمْعْ مُؤَنَّث حَاضِرْ |
| نُصِرْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলাম | وَاحِد مُتَكَلِّمْ |
| نُصِرْنَا | আমরা (দুজন/সকল পুরুষ/স্ত্রী) সাহায্যপ্রপ্ত হলাম | جَمْعْ مُتَكَلِّمْ |

# تَصْرِيْفُ الفعل الْمَاضِى الْمُطْلَقِ الْمَنْفِيِّ للْمَعْرُوْف

## না-বাচক সাধারণ অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْفُ : রূপান্তর | مَعْنَى : অর্থ | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| مَا نَصَرَ | সে (একজন পুরুষ) সাহায্য করল না। | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| مَا نَصَرَا | তারা (দুজন পুরুষ) সাহায্য করল না। | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| مَا نَصَرُوْا | তারা (সকল পুরুষ) সাহায্য করল না। | جَمْعْ مُذَكَّر غَائِبْ |
| مَا نَصَرَتْ | সে (একজন স্ত্রী) সাহায্য করল না। | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| مَانَصَرَتَا | তারা (দুজন স্ত্রী) সাহায্য করল না। | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| مَانَصَرْنَ | তারা (সকল স্ত্রী) সাহায্য করল না। | جَمْعْ مُؤَنَّث غَائِبْ |
| مَانَصَرْتَ | তুমি (একজন পুরুষ) সাহায্য করলে না। | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| مَا نَصَرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) সাহায্য করলে না। | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| مَا نَصَرْتُمْ | তোমরা (সকল পুরুষ) সাহায্য করলে না। | جَمْعْ مُذَكَّر حَاضِرْ |
| مَا نَصَرْتِ | তুমি (একজন স্ত্রী) সাহায্য করলে না। | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| مَا نَصَرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) সাহায্য করলে না। | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| مَا نَصَرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) সাহায্য করলে না। | جَمْعْ مُؤَنَّث حَاضِرْ |
| مَانَصَرْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) সাহায্য করলাম না | وَاحِد مُتَكَلِّمْ |
| مَانَصَرْنَا | আমরা (দুজন/সকল পুরুষ/স্ত্রী) সাহায্য করলাম না | جَمْعْ مُتَكَلِّمْ |

২০১৮

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى اَلْمُطْلَقِ اَلْمَنْفِيِّ لِلْمَجْهُوْلِ

## না-বাচক সাধারণ অতীতকালীন কর্মবাচক ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْفٌ : রূপান্তর | مَعْنَى : অর্থ | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| مَا نُصِرَ | সে (একজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলো না। | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| مَا نُصِرَا | তারা (দুজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলো না। | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| مَا نُصِرُوْا | তারা (সকল পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলো না। | جَمْعْ مُذَكَّر غَائِبْ |
| مَا نُصِرَتْ | সে (একজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলো না। | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| مَا نُصِرَتَا | তারা (দুজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলো না। | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| مَا نُصِرْنَ | তারা (সকল স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলো না। | جَمْعْ مُؤَنَّث غَائِبْ |
| مَا نُصِرْتَ | তুমি (একজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলে না। | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| مَا نُصِرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলে না। | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| مَا نُصِرْتُمْ | তোমরা (সকল পুরুষ) সাহায্যপ্রাপ্ত হলে না। | جَمْعْ مُذَكَّر حَاضِرْ |
| مَا نُصِرْتِ | তুমি (একজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলে না। | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| مَا نُصِرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলে না। | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| مَا نُصِرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলে না। | جَمْعْ مُؤَنَّث حَاضِرْ |
| مَا نُصِرْتُ | আমি (একজন পুং/স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলাম না | وَاحِد مُتَكَلِّمْ |
| مَا نُصِرْنَا | আমরা (দুজন/সকল পুং/স্ত্রী) সাহায্যপ্রাপ্ত হলাম না | جَمْعْ مُتَكَلِّمْ |

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى اَلْقَرِيْب اَلْمُثْبَت لِلْمَعْرُوْف

## হ্যাঁ-বাচক নিকটবর্তী অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| রূপান্তর : تَصْرِيْفٌ | অর্থ : مَعْنَى | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| قَدْ نَصَرَ | সে (একজন পুরুষ) সাহায্য করেছে। | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| قَدْ نَصَرَا | তারা (দুজন পুরুষ) সাহায্য করেছে। | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| قَدْ نَصَرُوْا | তারা (সকল পুরুষ) সাহায্য করেছে। | جَمَعْ مُذَكَّر غَائِبْ |
| قَدْ نَصَرَتْ | সে (একজন স্ত্রী) সাহায্য করেছে। | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| قَدْ نَصَرَتَا | তারা (দুজন স্ত্রী) সাহায্য করেছে। | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| قَدْ نَصَرْنَ | তারা (সকল স্ত্রী) সাহায্য করেছে। | جَمَعْ مُؤَنَّث غَائِبْ |
| قَدْ نَصَرْتَ | তুমি (একজন পুরুষ) সাহায্য করেছ। | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| قَدْ نَصَرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) সাহায্য করেছ। | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| قَدْ نَصَرْتُمْ | তোমরা (সকল পুরুষ) সাহায্য করেছ। | جَمَعْ مُذَكَّر حَاضِرْ |
| قَدْ نَصَرْتِ | তুমি (একজন স্ত্রী) সাহায্য করেছ। | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| قَدْ نَصَرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) সাহায্য করেছ। | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| قَدْ نَصَرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) সাহায্য করেছ। | جَمَعْ مُؤَنَّث حَاضِرْ |
| قَدْ نَصَرْتُ | আমি (একজন পুং/স্ত্রী) সাহায্য করেছি। | وَاحِد مُتَكَلِّمْ |
| قَدْ نَصَرْنَا | আমরা (দুজন/সকল পুরুষ/স্ত্রী) সাহায্য করেছি | جَمَعْ مُتَكَلِّمْ |

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى اَلْبَعِيْد اَلْمُثْبَت لِلْمَعْرُوْف

## হ্যাঁ-বাচক দূরবর্তী অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْفٌ : রূপান্তর | مَعْنَى : অর্থ | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| كَانَ نَصَرَ | সে (একজন পুরুষ) সাহায্য করেছিল। | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| كَانَا نَصَرَا | তারা (দুজন পুরুষ) সাহায্য করেছিল। | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| كَانُوْا نَصَرُوْا | তারা (সকল পুরুষ) সাহায্য করেছিল। | جَمَعْ مُذَكَّر غَائِبْ |
| كَانَتْ نَصَرَتْ | সে (একজন স্ত্রী) সাহায্য করেছিল। | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| كَانَتَا نَصَرَتَا | তারা (দুজন স্ত্রী) সাহায্য করেছিল। | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| كُنَّ نَصَرْنَ | তারা (সকল স্ত্রী) সাহায্য করেছিল। | جَمَعْ مُؤَنَّث غَائِبْ |
| كُنْتَ نَصَرْتَ | তুমি (একজন পুরুষ) সাহায্য করেছিলে। | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| كُنْتُمَا نَصَرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) সাহায্য করেছিলে | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| كُنْتُمْ نَصَرْتُمْ | তোমরা (সকল পুরুষ) সাহায্য করেছিলে | جَمَعْ مُذَكَّر حَاضِرْ |
| كُنْتِ نَصَرْتِ | তুমি (একজন স্ত্রী) সাহায্য করেছিলে। | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| كُنْتُمَا نَصَرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) সাহায্য করেছিলে। | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| كُنْتُنَّ نَصَرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) সাহায্য করেছিলে। | جَمَعْ مُؤَنَّث حَاضِرْ |
| كُنْتُ نَصَرْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) সাহায্য করেছিলাম | وَاحِد مُتَكَلِّمْ |
| كُنَّا نَصَرْنَا | আমরা (দুজন/সকল পুরুষ/স্ত্রী) সাহায্য করেছিলাম | جَمَعْ مُتَكَلِّمْ |

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى اَلْاِسْتِمْرَارِى اَلْمُثْبَت لِلْمَعْرُوْف

## হ্যাঁ-বাচক চলমান অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| اِسْمُ الصِّيْغَةِ | مَعْنَى : অর্থ | تَصْرِيْفٌ : রূপান্তর |
|---|---|---|
| وَاحِد مُذَكَّر غَائِبْ | সে (একজন পুরুষ) সাহায্য করছিল। | كَانَ يَنْصُرُ |
| تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ | তারা (দুজন পুরুষ) সাহায্য করছিল। | كَانَا يَنْصُرَانِ |
| جَمْعْ مُذَكَّر غَائِبْ | তারা (সকল পুরুষ) সাহায্য করছিল। | كَانُوْا يَنْصُرُوْنَ |
| وَاحِد مُؤَنَّث غَائِبْ | সে (একজন স্ত্রী) সাহায্য করছিল। | كَانَتْ تَنْصُرُ |
| تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ | তারা (দুজন স্ত্রী) সাহায্য করছিল। | كَانَتَا تَنْصُرَانِ |
| جَمْعْ مُؤَنَّث غَائِبْ | তারা (সকল স্ত্রী) সাহায্য করছিল। | كُنَّ يَنْصُرْنَ |
| وَاحِد مُذَكَّر حَاضِرْ | তুমি (একজন পুরুষ) সাহায্য করছিলে। | كُنْتَ تَنْصُرُ |
| تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ | তোমরা (দুজন পুরুষ) সাহায্য করছিলে। | كُنْتُمَا تَنْصُرَانِ |
| جَمْعْ مُذَكَّر حَاضِرْ | তোমরা (সকল পুরুষ) সাহায্য করছিলে। | كُنْتُمْ تَنْصُرُوْنَ |
| وَاحِد مُؤَنَّث حَاضِرْ | তুমি (একজন স্ত্রী) সাহায্য করছিলে। | كُنْتِ تَنْصُرِيْنَ |
| تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ | তোমরা (দুজন স্ত্রী) সাহায্য করছিলে। | كُنْتُمَا تَنْصُرَانِ |
| جَمْعْ مُؤَنَّث حَاضِرْ | তোমরা (সকল স্ত্রী) সাহায্য করছিলে। | كُنْتُنَّ تَنْصُرْنَ |
| وَاحِد مُتَكَلِّمْ | আমি (একজন পুং/স্ত্রী) সাহায্য করছিলাম। | كُنْتُ أَنْصُرُ |
| جَمْعْ مُتَكَلِّمْ | আমরা (দুজন/সকল পুং/স্ত্রী) সাহায্য করছিলাম। | كُنَّا نَنْصُرُ |

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى اَلْاِحْتِمَالِى اَلْمُثْبَت لِلْمَعْرُوْف

## হ্যাঁ-বাচক সম্ভাবনাসূচক অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| تَصْرِيْفُ : রূপান্তর | مَعْنَى : অর্থ | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| لَعَلَّمَا نَصَرَ | সম্ভবত সে (একজন পুরুষ) সাহায্য করল | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| لَعَلَّمَا نَصَرَا | সম্ভবত তারা (দুজন পুরুষ) সাহায্য করল | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| لَعَلَّمَا نَصَرُوْا | সম্ভবত তারা (সকল পুরুষ) সাহায্য করল | جَمْعْ مُذَكَّر غَائِبْ |
| لَعَلَّمَا نَصَرَتْ | সম্ভবত সে (একজন স্ত্রী) সাহায্য করল | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| لَعَلَّمَا نَصَرَتَا | সম্ভবত তারা (দুজন স্ত্রী) সাহায্য করল | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| لَعَلَّمَا نَصَرْنَ | সম্ভবত তারা (সকল স্ত্রী) সাহায্য করল | جَمْعْ مُؤَنَّث غَائِبْ |
| لَعَلَّمَا نَصَرْتَ | সম্ভবত তুমি (একজন পুরুষ) সাহায্য করলে | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| لَعَلَّمَا نَصَرْتُمَا | সম্ভবত তোমরা (দুজন পুরুষ) সাহায্য করলে | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| لَعَلَّمَا نَصَرْتُمْ | সম্ভবত তোমরা (সকল পুরুষ) সাহায্য করলে | جَمْعْ مُذَكَّر حَاضِرْ |
| لَعَلَّمَا نَصَرْتِ | সম্ভবত তুমি (একজন স্ত্রী) সাহায্য করলে | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| لَعَلَّمَا نَصَرْتُمَا | সম্ভবত তোমরা (দুজন স্ত্রী) সাহায্য করলে | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| لَعَلَّمَا نَصَرْتُنَّ | সম্ভবত তোমরা (সকল স্ত্রী) সাহায্য করলে | جَمْعْ مُؤَنَّث حَاضِرْ |
| لَعَلَّمَا نَصَرْتُ | সম্ভবত আমি (একজন পুরুষ/স্ত্রী) সাহায্য করলাম | وَاحِد مُتَكَلِّمْ |
| لَعَلَّمَا نَصَرْنَا | সম্ভবত আমরা (দুজন/সকল পুরুষ/স্ত্রী) সাহায্য করলাম | جَمْعْ مُتَكَلِّمْ |

২০১৮

# تَصْرِيْفُ الْفِعْلِ الْمَاضِى التَّمَنِّىْ الْمُثْبَت لِلْمَعْرُوْف

## হ্যাঁ-বাচক আকাঙ্ক্ষাসূচক অতীতকালীন কর্তৃবাচক ক্রিয়ার রূপান্তর

| রূপান্তর : تَصْرِيْفٌ | অর্থ : مَعْنًى | اِسْمُ الصِّيْغَةِ |
|---|---|---|
| لَيْتَمَا نَصَرَ | সে (একজন পুরুষ) যদি সাহায্য করত | وَاحِد مُذَكَّر غَائِبْ |
| لَيْتَمَا نَصَرَا | তারা (দুজন পুরুষ) যদি সাহায্য করত | تَثْنِيَةْ مُذَكَّر غَائِبْ |
| لَيْتَمَا نَصَرُوْا | তারা (সকল পুরুষ) যদি সাহায্য করত | جَمْعْ مُذَكَّر غَائِبْ |
| لَيْتَمَا نَصَرَتْ | সে (একজন স্ত্রী) যদি সাহায্য করত | وَاحِد مُؤَنَّث غَائِبْ |
| لَيْتَمَا نَصَرَتَا | তারা (দুজন স্ত্রী) যদি সাহায্য করত | تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ |
| لَيْتَمَا نَصَرْنَ | তারা (সকল স্ত্রী) যদি সাহায্য করত | جَمْعْ مُؤَنَّث غَائِبْ |
| لَيْتَمَا نَصَرْتَ | তুমি (একজন পুরুষ) যদি সাহায্য করতে | وَاحِد مُذَكَّر حَاضِرْ |
| لَيْتَمَا نَصَرْتُمَا | তোমরা (দুজন পুরুষ) যদি সাহায্য করতে | تَثْنِيَةْ مُذَكَّر حَاضِرْ |
| لَيْتَمَا نَصَرْتُمْ | তোমরা (সকল পুরুষ) যদি সাহায্য করতে | جَمْعْ مُذَكَّر حَاضِرْ |
| لَيْتَمَا نَصَرْتِ | তুমি (একজন স্ত্রী) যদি সাহায্য করতে | وَاحِد مُؤَنَّث حَاضِرْ |
| لَيْتَمَا نَصَرْتُمَا | তোমরা (দুজন স্ত্রী) যদি সাহায্য করতে | تَثْنِيَةْ مُؤَنَّث حَاضِرْ |
| لَيْتَمَا نَصَرْتُنَّ | তোমরা (সকল স্ত্রী) যদি সাহায্য করতে | جَمْعْ مُؤَنَّث حَاضِرْ |
| لَيْتَمَا نَصَرْتُ | আমি (একজন পুরুষ/স্ত্রী) যদি সাহায্য করতাম | وَاحِد مُتَكَلِّمْ |
| لَيْتَمَا نَصَرْنَا | আমরা (দুজন/সকল পুরুষ/স্ত্রী) যদি সাহায্য করতাম | جَمْعْ مُتَكَلِّمْ |

# اَلتَّمْرِيْنُ : অনুশীলনী

১। الفعل المَاضِى কাকে বলে? তা কত প্রকার ও কী কী? উদাহরণসহ লেখ।

২। اَلْمَاضِى اَلْمُطْلَق কাকে বলে? উদাহরণসহ লেখ।

৩। اَلْمَاضِى اَلْبَعِيْدْ কাকে বলে? উদাহরণসহ লেখ।

৪। اَلْمَاضِى اَلْقَرِيْبْ কাকে বলে? উদাহরণসহ লেখ।

৫। اَلْمَاضِى اَلْاِسْتِمْرَارِىُّ কাকে বলে? উদাহরণসহ লেখ।

৬। اَلْمَاضِى اَلْاِحْتِمَالِىُّ কাকে বলে? উদাহরণসহ লেখ।

৭। اَلْمَاضِى اَلتَّمَنِّـــيُّ কাকে বলে? উদাহরণসহ লেখ।

৮। اَلْفَتْحْ মাসদার দ্বারা اَلْفِعْلُ الْمَاضِى اَلْبَعِيْد اَلْمُثْبَت الْمَعْرَوْفْ -এর ১৪টি صِيْغَةْ অর্থসহ লেখ।

৯। اَلسَّمْعُ মাসদার দ্বারা اَلْفِعْلُ الْمَاضِى اَلْاِحْتِمَالِى اَلْمُثْبَت الْمَعْرُوْفْ-এর ১৪টি صِيْغَةْ অর্থসহ লেখ।

১০। নিম্নের ফে'লগুলোর صِيْغَة ও بَحْثْ নির্ণয় কর :

جَلَسُوْا - دَخَلْتُنَّ - حَمِدْنَا - مَا مَدَحْنَ - ضُرِبْنَ - لَيْتَمَا خَرَجْتَ - لَيْتَمَا حَضَرْنَا - لَعَلَّمَا أَكَلْتُنَّ - كَانُوْا أَكَلُوْا - شَرَفْتُمْ - قَدْ سَمِعْتُ - قَدْ غَسَلَ - فَرِحْنَ - بَعُدَتْ - مَا نَصَرْتُمَا

# اَلدَّرْسُ السَّابِعُ : সপ্তম পাঠ

# اَلْفِعْلُ الْمُضَارِعُ : أَقْسَامُهُ وَتَصْرِيفَاتُهُ

# ফে‘লে মুদারে : উহার প্রকার ও রূপান্তরসমূহ

**নিচের বাক্যগুলোর প্রতি লক্ষ্য কর-**

تُصَلِّي التِّلْمِيْذَةُ صَلاَةَ الْعِشَاءِ . (ছাত্রীটি ইশার নামায পড়ছে/ পড়বে)।

لَاتُصَلِّي الْمُرْتَدَّةُ الصَّلَاةَ (ধর্মত্যাগিণী নামায পড়ছে না/ পড়বে না)।

لَنْ يَّتْرُكَ سَلْمَانُ الْاِيْمَانَ . (সালমান কখনো ঈমান ত্যাগ করবে না)।

لَمْ تَقْطَعِ الشَّجَرَةَ . (তুমি গাছ কাটনি)।

لَنُبَلِّغَنَّ الْإِسْلَامَ عِنْدَ النَّاسِ (আমরা অবশ্যই মানুষের কাছে ইসলাম পৌঁছে দেব)।

উপরের উদাহরণগুলোতে লক্ষ্য করলে দেখা যাবে যে, নিম্নরেখাবিশিষ্ট لَا تُصَلِّ , تُصَلِّ لَنْ يَتْرُكَ , لَمْ تَقْطَعْ ও لَنُبَلِّغَنَّ প্রত্যেকটি فِعْل-ই বর্তমান ও ভবিষ্যৎ কালের রূপ। এগুলো বর্তমান ও ভবিষ্যৎ কালের অর্থ প্রকাশ করলেও এগুলোর মাঝে গঠনগত ও অর্থগত ভিন্নতা রয়েছে। যেমন-

প্রথম বাক্যে تُصَلِّ শব্দ দ্বারা সাধারণভাবে বর্তমান ও ভবিষ্যৎ কালের ইতিবাচক অর্থ বোঝায়। কিন্তু দ্বিতীয় বাক্যে لَا تُصَلِّ শব্দ দ্বারা নেতিবাচক অর্থ বোঝায়। তৃতীয় বাক্যে لَنْ يَّتْرُكَ শব্দ দ্বারা ভবিষ্যৎ কালে না করার দৃঢ়তাবাচক অর্থ বোঝায়। চতুর্থ বাক্যে لَمْ تَقْطَع শব্দ দ্বারা বর্তমান কালে অতীতের কাজে অস্বীকার করা বোঝায়। আর পঞ্চম বাক্যে لَنُبَلِّغَنَّ শব্দ দ্বারা ভবিষ্যৎ কালে কাজ করার নিশ্চয়তাসূচক অর্থ বোঝায়।

সুতরাং সাধারণত বর্তমান/ভবিষ্যৎকালীন হ্যাঁবাচক অর্থ প্রকাশ করায় تُصَلِّ শব্দটিকে পরিভাষায় اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمُثْبَتُ এবং বর্তমান/ভবিষ্যৎকালীন নাবাচক অর্থ প্রকাশ করায় لَا تُصَلِّ শব্দটিকে اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيّ বলে। আর ভবিষ্যতের কাজকে দৃঢ়ভাবে না করার প্রত্যয় ব্যক্ত করায় لَنْ يَتْرُكَ কে اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيّ بِلَن التَّاكِيْدِ বলে।

আর لَمْ تَقْطَع শব্দ দ্বারা অতীত কালের কাজ দৃঢ়ভাবে অস্বীকার করা হয়েছে, তাই এ শব্দটিকে اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيُّ بِلَمْ। আর ভবিষ্যতের কাজকে নিশ্চয়তার সাথে করার অর্থ প্রকাশ করায় لَنُبَلِّغَنَّ কে اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمُؤَكَّد بِلَامِ التَّاكِيْد وَنُوْنِ التَّاكِيْدِ বলে।

## اَلْقَوَاعِدُ

**اَلْفِعْلُ الْمُضَارِعُ-এর পরিচয় :** যে فِعْلٌ দ্বারা বর্তমান বা ভবিষ্যৎ কালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْفِعْلُ الْمُضَارِعُ বলা হয়। যেমন- يَدْرُسُ مُفِيْضٌ (মফিজ পড়ে/পড়ছে/পড়বে)।

**اَلْفِعْلُ الْمُضَارِعُ প্রকার :** اَلْفِعْلُ الْمُضَارِعُ কে পাঁচ ভাগে ভাগ করা যায়। তা হলো-

১. اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمُثْبَتُ তথা হ্যাঁবাচক বর্তমান/ভবিষ্যৎকালীন ক্রিয়া।

২. اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيّ তথা নাবাচক বর্তমান/ ভবিষ্যৎকালীন ক্রিয়া।

৩. اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيّ بِلَمْ তথা لَمْ যোগে নাবাচক ভবিষ্যৎকালীন ক্রিয়া।

৪. اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيّ بِلَن التَّاكِيْدِ তথা দৃঢ়তাজ্ঞাপক لَنْ যোগে নাবাচক ভবিষ্যৎকালীন ক্রিয়া।

৫. اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمُؤَكَّدُ بِلَامِ التَّاكِيْدِ وَنُوْنِ التَّاكِيْدِ তথা নিশ্চয়তাজ্ঞাপক লাম ও নূনযোগে ভবিষ্যৎকালীন ক্রিয়া।

**مُضَارِعْ-এর আলামত ও উহার ব্যবহার :**

اَلْفِعْلُ الْمُضَارِعْ-এর আলামত চারটি। যথা- أ - ت - ي - ن সংক্ষেপে أَتَيْنَ বলে।

১। 'هَمْزَة' 'হামযা' আসে কেবল একটি صِيْغَةٌ তথা وَاحِد مُتَكَلِّمْ -এর পূর্বে।

২। 'ت' 'তা' আসে আটটি صِيْغَةٌ-এর পূর্বে। حَاضِرْ-এর ছয়টি ও বাকি দুটি হলো-

تَثْنِيَةْ مُؤَنَّث غَائِبْ ও وَاحِدْ مُؤَنَّث غَائِبْ

৩। 'ي' 'ইয়া' আসে চারটি صِيْغَةٌ -এর পূর্বে। مُذَكَّر غَائِبْ-এর তিনটি ও বাকি একটি হলো- جَمْع مُؤَنَّث غَائِبْ

৪। 'ن' 'নূন' আসে একটি صِيْغَةٌ তথা جَمْع مُتَكَلِّمْ-এর পূর্বে।

**فِعْل مُضَارِعْ-এর বৈশিষ্ট্য :**

ক. فِعْلِ مُضَارِعْ -এর শেষে পাঁচ সীগাতে পেশ হয়। যথা-

١- يَفْعَلُ ٢- تَفْعَلُ ٣- تَفْعَلُ ٤-أَفْعَلُ ٥- نَفْعَلُ

খ. সাত صِيْغَةٌ -তে পেশের পরিবর্তে نُوْنٌ اِعْرَابِيٌّ যোগ হয়। যেমন-

١- يَفْعَلَانِ ٢- يَفْعَلُوْنَ ٣- تَفْعَلَانِ ٤- تَفْعَلَانِ ٥- تَفْعَلُوْنَ ٦- تَفْعَلِيْنَ ٧- تَفْعَلَانِ

গ. اَلْفِعْلُ الْمُضَارِعْ -এর শেষে দুটি সীগাতে مُؤَنَّثْ -এর نُوْنْ সংযুক্ত হয় এবং এ সীগাহ দুটি সাকিনের উপর مَبْنِى হয়। যথা-

١- جَمْع مُؤَنَّث غَائِبْ = يَفْعَلْنَ

٢- جَمْع مُؤَنَّث حَاضِرْ = تَفْعَلْنَ

## بَيَانُ الْفِعْلِ الْمُضَارِعِ اَلْمُثْبَت

### হ্যাঁবাচক বর্তমান/ভবিষ্যৎকালীন ক্রিয়ার বর্ণনা

**পরিচয়:** اَلْمُثْبَتُ শব্দের আভিধানিক অর্থ- হ্যাঁবাচক। পরিভাষায় যে فعل দ্বারা সাধারণভাবে বর্তমান বা ভবিষ্যৎকালে কোনো কাজ করা বা হওয়া বোঝায়, তাকে اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمُثْبَت বলে। যেমন- يُكْرِمُ (সে সম্মান করছে বা করবে)।

**গঠন প্রণালী:** اَلْفِعْلُ الْمُضَارِعُ থেকে اَلْفِعْلُ الْمَاضِى -এর প্রথম সীগাহ গঠন করা হয়। তবে মূল অক্ষরের তারতম্যের কারণে এ গঠনরীতিতে পৃথক পৃথক নিয়ম অবলম্বন করতে হয়। যেমন-

**প্রথম পদ্ধতি:** তিন অক্ষরবিশিষ্ট اَلْفِعْلُ الْمَاضِىْ থেকে اَلْفِعْلُ الْمُضَارِعُ এর সীগাহসমূহ গঠন করতে হলে প্রথমে عَلَامَةُ الْمُضَارِع তথা مُضَارِعٌ এর চারটি চিহ্ন ن ـ ي ـ ت ـ أ এর যেকোনো একটি فِعْل مَاضِىْ এর সীগার শুরুতে যোগ করে শেষাক্ষরে পেশ দিতে হয় এবং فَاء كَلِمَةٌ-কে সাকিন করতে হয়। عَيْن كَلِمَةٌ তে বাব অনুসারে যবর, যের ও পেশ হয়। যেমন- نَصَرَ থেকে يَنْصُرُ ; فَتَحَ থেকে يَفْتَحُ ; ضَرَبَ থেকে يَضْرِبُ ইত্যাদি।

**দ্বিতীয় পদ্ধতি:** চার অক্ষরবিশিষ্ট اَلْفِعْلُ الْمَاضِيْ থেকে اَلْفِعْلُ الْمُضَارِعُ এর সীগাহসমূহ গঠন করতে হলে فِعْل مَاضِيْ -এর প্রথমে عَلَامَةُ الْمُضَارِع যোগ করতে হয় এবং عَلَامَةُ الْمُضَارِع টি ضُمَّة তথা পেশবিশিষ্ট হয় আর فَاء كَلِمَةْ তে فَتْحَة দিতে হয়।

যেমন- بَعْثَرَ থেকে يُبَعْثِرُ ও قَنْطَرَ থেকে يُقَنْطِرُ

আর চার অক্ষরবিশিষ্ট فِعْل مَاضِيْ এর প্রথম অক্ষর যদি হামযা হয়, তাহলে فِعْل مُضَارِع-এর সীগাহ গঠনের সময় হামযা বিলুপ্ত হয়ে যায়।

যেমন- أَكْرَمَ থেকে يُكْرِمُ ও أَخْرَجَ থেকে يُخْرِجُ ইত্যাদি।

**তৃতীয় পদ্ধতি:** فِعْل مَاضِيْ তে যদি অক্ষর সংখ্যা চারের বেশি হয়; সেক্ষেত্রেও عَلَامَةُ الْمُضَارِع টি فَتْحَة (যবর) বিশিষ্ট হয়। যেমন-
تَسَرْبَلَ থেকে يَتَسَرْبَلُ ও تَقَبَّلَ থেকে يَتَقَبَّلُ এবং اِجْتَنَبَ থেকে يَجْتَنِبُ ইত্যাদি।

## بَيَانُ الْفِعْلِ الْمُضَارِعِ اَلْمَنْفِى
## নাবাচক বর্তমান/ভবিষ্যৎকালীন ক্রিয়ার বর্ণনা

**পরিচয় :** اَلْمَنْفِى এর আভিধানিক অর্থ- নাবাচক। পরিভাষায় যে فِعْل দ্বারা বর্তমান বা ভবিষ্যৎ কালের কোনো কাজ না করা বা না হওয়া বোঝায়, তাকে اَلْفِعْلُ الْمُضَارِعُ الْمَنْفِيُّ বলে। যেমন- لَايَنَامُ (সে ঘুমায় না)।

**গঠন প্রণালী :** اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمُثْبَتُ এর পূর্বে না অর্থবোধক لَا অব্যয় যোগ করলে اَلْفِعْلُ الْمُضَارِعُ اَلْمَنْفِيّ গঠিত হয়। এ অবস্থায় مُضَارِعُ-এর শব্দে কোনো পরিবর্তন হয় না। তবে অর্থের ক্ষেত্রে হ্যাঁবাচকের পরিবর্তে নাবাচক হয়।

যেমন- يَجْتَهِدُ থেকে لَا يَجْتَهِدُ (সে চেষ্টা করে না বা করবে না)।

